জনসাধারণ বিপুল ভোটে আওয়ামী লীগকে জয়যুক্ত করার পর সেগুলির বাস্তবায়ন ছিল স্বাধীন সরকারের জন্য বাধ্যতামূলক। কিন্তু এ ক্ষেত্রে দলীয় নেতৃবৃন্দের দক্ষিণপন্থী অংশের সহযোগিতা যে সামান্যই পাওয়া যাবে সে সম্পর্কে তাজউদ্দিনের কোন সংশয় ছিল না। কাজেই তিনি এই সব লক্ষ্য অর্জনের উপায় হিসাবে স্বাধীনতাসমর্থক রাজনৈতিক দলগুলির মধ্যে প্রতিষ্ঠিত ঐক্যবোধকে জাতীয় পুনর্গঠনের কাজে সংহত ও সক্রিয় করা এবং দেশের তরুণ মুক্তিযোদ্ধাদের ঐক্যবদ্ধ ও কার্যকর শক্তিতে রূপান্তরিত করার সংকল্প প্রকাশ করেন।[৩৫৪] ইতিপূর্বে ১৮ই ডিসেম্বরে বাংলাদেশ মন্ত্রিসভা গণবাহিনীর সকল সদস্যের সমবায়ে জাতীয় মিলিশিয়া গঠনের পরিকল্পনা অনুমোদন করেন। বাস্তব পরিস্থিতির আলোকে ঐ পরিকল্পনার প্রয়োজনীয় সংশোধনের পর ২৩শে ডিসেম্বরে বাংলাদেশ সরকার তালিকাভুক্ত ও তালিকা-বহির্ভূত সকল মুক্তিযোদ্ধাদের নিয়ে 'জাতীয় মিলিশিয়া' গঠনের সিদ্ধান্ত গ্রহণ করেন। এই ঘোষণায় বলা হয়: 'গণপ্রজাতন্ত্রী বাংলাদেশ সরকার মনে করেন যে মুক্তিবাহিনী এদেশের মেধার বৃহত্তম আধার, যার মধ্য থেকে এদেশের দ্রুত পুনর্গঠন এবং অবকাঠামো পুনঃস্থাপনের জন্য উৎসর্গিত নতুন নেতৃত্বের উদ্ভব সম্ভব।[৩৫৫] বাংলাদেশ সরকারের এ সঠিক ঘোষণার পাশাপাশি, মুক্তিযোদ্ধাসহ সকল অনিয়মিত অস্ত্রধারীর কাছ থেকে অস্ত্র পুনরুদ্ধার করাও ছিল এ স্কীমের অন্যতম প্রধান অঘোষিত লক্ষ্য।

অস্ত্র তখন ছিল মূলত তিন ধরনের লোকের হাতে: (১) পাকিস্তানী কর্তৃপক্ষ কর্তৃক গঠিত বিভিন্ন আধা-সামরিক বাহিনী ও অসামরিক সমর্থক; (২) মুক্তিযোদ্ধা; এবং (৩) বিজয়কালীন স্বঘোষিত 'মুক্তিযোদ্ধাদের' হাতে। এদের মধ্যে প্রথম গ্রুপের কাছ থেকে অস্ত্র পুনরুদ্ধার অপেক্ষাকৃত সহজ প্রমাণিত হয়। পাকিস্তানী সমর্থকরা অধিকাংশ ক্ষেত্রে নিজেরাই অস্ত্র ফেলে দিয়ে পালিয়ে বাঁচার চেষ্টা করে। যে সব জায়গায় এরা প্রতিরোধ কেন্দ্র গড়ে তোলে সেখান থেকে অস্ত্র পুনরুদ্ধার করা সম্ভব বলে মনে হয় এবং অস্ত্রধারী পলাতকদের সাধারণ মানুষ চিহ্নিত করার সঙ্গে সঙ্গে বাকী অস্ত্রশস্ত্র পুনরুদ্ধারের কাজ এগিয়ে চলে। দ্বিতীয় গ্রুপ অর্থাৎ মুক্তিযোদ্ধাদের মধ্যে যারা ভারতের ট্রেনিং শিবির থেকে এসেছিল তারা এবং তাদের জন্য সরবরাহকৃত অস্ত্র ছিল তালিকাভুক্ত। দেশের ভিতরে গড়ে ওঠা মুক্তিযোদ্ধা গ্রুপের জন্য সরবরাহকৃত অস্ত্র এবং নেতৃত্ব পর্যায়ে তাদের পরিচয়, তাদের অধীনস্থ সদস্য সংখ্যা প্রভৃতি বিষয় সম্পর্কে মোটামুটি নির্ভরযোগ্য তথ্য সংগ্রহ করা সম্ভব ছিল। অগণিত মুক্তিযোদ্ধা গ্রুপের রাজনৈতিক, সামাজিক ও সংগ্রামী চরিত্রের বিভিন্নতা সত্ত্বেও এক

সফল মুক্তিযুদ্ধের অভিন্ন গৌরবদীপ্ত পটভূমিতে তাদেরকে ঐক্যবদ্ধ করার যে সম্ভাবনা ছিল তার জন্য সঠিক রাজনৈতিক আবহাওয়া ও সাংগঠনিক কাঠামো সৃষ্টির পরিকল্পনা প্রয়োজনীয় চিন্তাভাবনার মাধ্যমেই সম্পন্ন করা হয়।[৩৫৬]

সমস্যা প্রধানত ছিল, স্বঘোষিত ‘মুক্তিযোদ্ধাদের’ নিয়ে। এরা না ছিল রাজাকারদের মত পলায়নপর বা চিহ্নিত, না ছিল মুক্তিযোদ্ধাদের মত তালিকাভুক্ত। তবু এদের জন্য জাতীয় মিলিশিয়াতে যোগদানের সুযোগ যদি উন্মুক্ত করা হয় তবে তাদের একাংশকে, সম্ভবত বৃহত্তর অংশকেই, জাতি গঠনের নবীন উদ্দীপনার মাঝে শৃঙ্খলাবদ্ধ করা সম্ভব হবে-এই অনুমানের ভিত্তিতে সরকার সকল মুক্তিযোদ্ধাদের সমবায়ে জাতীয় মিলিশিয়া গঠনের সিদ্ধান্ত ঘোষণা করেন। স্থির করা হয়, পূর্ণ রাজনৈতিক আস্থা সৃষ্টিকল্পে সকল দল, মত ও গ্রুপ নির্বিশেষে সকল মুক্তিযোদ্ধাদের সমবায়ে ‘জাতীয় মিলিশিয়া’ গঠন, সকল রাজনৈতিক দলের প্রতিনিধিত্বের ভিত্তিতে কেন্দ্রীয় সংগঠন থেকে শুরু করে নিম্নতম ইউনিট পর্যন্ত বহুদলীয় কমান্ড গঠন, এই কমান্ডের অধীনে ‘জাতীয় উপদেষ্টা কমিটি’ কর্তৃক গৃহীত জাতীয় পুনর্গঠন কর্মসূচী বাস্তবায়নের জন্য ‘জাতীয় মিলিশিয়া’ বাহিনীর নিয়োগ এবং তাদের বীরত্বপূর্ণ কাজের স্বীকৃতি, তাদের পেশাগত বিকাশের সুযোগ, সামাজিক সম্মান, সুশৃঙ্খল বিকাশের জন্য পেশাগত নেতৃত্বকাঠামো ও অস্ত্রাগার প্রতিষ্ঠা-ইত্যাকার উপাদান ও আয়োজনের সমন্বয়ে জাতির স্বাধীনতা অর্জনকারী যুবশক্তিকে এক নতুন সমাজ গঠনের পুরোভাগে সংহত করা এবং এই উপায়ে জাতির অর্থনৈতিক স্বাধীনতার সংগ্রাম শুরু করা সম্ভব।[৩৫৭]

জাতীয় মিলিশিয়ায় যোগদানের ক্ষেত্রে ‘মুজিব বাহিনী’র সম্ভাব্য বিরোধিতা দূর করার জন্য যে দিন মিলিশিয়া স্কীম ঘোষণা করা হয়, সে দিনই অর্থাৎ ২৬শে ডিসেম্বর মেজর জেনারেল ওবানকে ঢাকা আনানো হয়।[৩৫৮] ‘মুজিব বাহিনী’র ভূমিকা যাতে নতুন স্বাধীনতার জন্য সহনীয় হয়, তদুদ্দেশ্যে বিলম্বে হলেও ভারত সরকারের সংশ্লিষ্ট দফতরের সহযোগিতার নিদর্শন তখন স্পষ্ট। ইতিপূর্বে সর্বাত্মক যুদ্ধ শুরু হওয়ার পর পার্বত্য চট্টগ্রামের মধ্য দিয়ে শেখ মণি গ্রুপের অগ্রাভিযানের পথ নির্ধারিত হওয়ায় ঢাকা পৌঁছাতে তাদের কিছু বিলম্ব হয় বটে। ততদিনে বাংলাদেশ সরকারের পক্ষে ঢাকায় ভারতীয় বাহিনী নিয়ন্ত্রণ প্রতিষ্ঠায় সক্ষম হয়। ওবান ঢাকা পৌঁছানোর পর শেখ মণি এক বিবৃতিতে ঘোষণা করেন, অতঃপর ‘মুজিব বাহিনী’ নামে কোন স্বতন্ত্র বাহিনীর অস্তিত্ব থাকবে না।[৩৫৯]

২রা জানুয়ারী বাংলাদেশ সরকার যখন জাতীয় মিলিশিয়ার ১১ জন সদস্যের সমবায়ে জাতীয় নিয়ন্ত্রণ বোর্ড গঠন করেন, তখন বিভিন্ন রাজনৈতিক দলের পক্ষ থেকে একজন করে প্রতিনিধি নেওয়া হলেও মুজিব বাহিনীর দু'জন সদস্যকে এর অন্তর্ভুক্ত করা হয়।[৩৬০] একই দিনে প্রকাশ করা হয় যে ইতিমধ্যেই প্রত্যেক জেলা ও মহকুমা প্রশাসকদের জরুরীভিত্তিতে জাতীয় মিলিশিয়া শিবির স্থাপনের নির্দেশ দেওয়া হয়েছে। সঙ্গে সঙ্গে জেলা ও মহকুমা পর্যায়ে সর্বদলীয় কমান্ডকাঠামো গঠিত হতে শুরু করে। এই স্কীম বাস্তবায়নের উদ্দেশ্যে মেজর জেনারেল বি. এন. সরকারকে কিছু নির্দিষ্ট দায়িত্ব অর্পণ করা হয়।

আওয়ামী লীগের ভিতরে যে উপদলীয় উত্তেজনা বিরাজমান ছিল, তার কিছু উপশম ঘটে ২৭শে ডিসেম্বর পাঁচজন নতুন মন্ত্রী নিয়োগের পর। এরা ছিলেন: আবদুস সামাদ আজাদ, ফণিভূষণ মজুমদার, জহুর আহমদ চৌধুরী, ইউসুফ আলী এবং শেখ আবদুল আজিজ। এদিকে বাস্তব পরিস্থিতির সঙ্গে সঙ্গতি রেখে খোন্দকার মোশতাক দেশ মুক্ত হওয়ার সঙ্গে সঙ্গেই যথাসম্ভব সঠিক বক্তৃতা-বিবৃতি দিতে শুরু করেন।[৩৬১] কিন্তু শেষ পর্যন্ত তিনি পররাষ্ট্রমন্ত্রীর পদ রক্ষা করতে পারেননি। স্বাধীনতার অব্যবহিত পরেই যাতে মন্ত্রিসভায় কোন বিভেদের ছাপ না পড়ে তজ্জন্য অবশ্য খোন্দকার মোশতাককে মন্ত্রী পদে বহাল রাখা হয়। ইতিপূর্বে ২১শে ডিসেম্বর বাংলাদেশ সরকার আবুল ফতেহকে মাহবুব আলম চাষীর কাছ থেকে পররাষ্ট্র সচিবের দায়িত্বভার গ্রহণ করার নির্দেশ দেন। রাজনৈতিক ক্ষেত্রে স্বাধীনতা-সমর্থক দলগুলির মধ্যে ন্যাপের অধ্যাপক মোজাফ্ফর আহমদ 'অন্তর্বর্তীকালীন সর্বদলীয় মন্ত্রিসভা' গঠনের পক্ষে অতিশয় অধৈর্য হয়ে পড়লেও [৩৬২] তাজউদ্দিন '৭০-এর নির্বাচনী রায় অনুযায়ী মন্ত্রিসভার দলীয় চরিত্র অক্ষুণ্ন রাখার প্রশ্নে অটল থাকেন। কিন্তু সেই সঙ্গে জাতীয় পুনর্গঠনের ক্ষেত্রে সম্মিলিত উদ্যোগ গ্রহণের জন্য তিনি অন্যান্য দলের সঙ্গে জাতীয় ঐক্যের কাঠামো সুদৃঢ় করে তুলতে শুরু করেন।

অংশত বাংলাদেশ সরকারের এই সব সঠিক রাজনৈতিক ও প্রশাসনিক পদক্ষেপের ফলে, অংশত ভারতীয় সেনাবাহিনীর প্রচ্ছন্ন ও নিরপেক্ষ দৃঢ়তার ফলে এবং সর্বোপরি স্বাভাবিক জীবনযাত্রায় ফিরে যাবার জন্য সাধারণ মানুষের তীব্র আকাঙ্ক্ষার ফলে মন্ত্রিসভা ঢাকা প্রত্যাবর্তনের মাত্র সপ্তাহকালের মধ্যেই ঢাকা ও দেশের অন্যান্য অংশে পরিস্থিতির বিস্ময়কর উন্নতি ঘটে।[৩৬৩] শহরাঞ্চলে লুঠতরাজ, অপরাধমূলক কার্যকলাপ এবং হিংসাত্মক ঘটনার দ্রুত অবসান ঘটতে শুরু করে। স্বাধীনতা অর্জনের

পর মাত্র তিন সপ্তাহের মধ্যেই রাষ্ট্র শাসনের একটি সাধারণ ও সুপ্রাচীন নীতির যথার্থতা প্রমাণিত হয়-আইন ও শৃঙ্খলা রক্ষাকারী সংস্থা যদি নিরপেক্ষ দৃঢ়তায় আইন ভঙ্গকারীদের বিরুদ্ধে যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণে সক্ষম ও সতর্ক থাকে এবং তাদের কাজ যদি ঊর্ধ্বতন হস্তক্ষেপে বিঘ্নিত না হয়, তবে সমাজ যত বড় অস্থিরতার মাঝেই নিক্ষিপ্ত হোক, তা পুনরায় বসবাসযোগ্য করে তোলা সম্ভব।

অবস্থার এই ক্রমোন্নতি দৃষ্টে ২৭শে ডিসেম্বর নাগাদ বাংলাদেশ থেকে ভারতের সৈন্য প্রত্যাহারের গতিবেগ ত্বরান্বিত হয়। ঐ দিন জেনারেল মানেকশ ঘোষণা করেন, বাংলাদেশ থেকে পঁচিশ হাজার সৈন্য ভারতে ফিরিয়ে নেওয়ার কাজ সম্পন্ন হওয়ার পথে, আরও পঁচিশ হাজার সৈন্য ১৫ই জানুয়ারী নাগাদ ভারতে ফিরে যাবে এবং মোট সাত থেকে আট ডিভিশন সৈন্যের অবিশিষ্টাংশ আরও কিছুকাল বাংলাদেশে অবস্থান করবে।[৩৬৪] ডিসেম্বরের শেষ সপ্তাহে ঢাকায় ডি. পি. ধরের উপস্থিতিকালে তাজউদ্দিন এবং ডি. পি. ধরের মধ্যে এই ধারণাই প্রতিষ্ঠিত হয় যে, শেখ মুজিবের মুক্তির সম্ভাবনাসহ আন্তর্জাতিক ঘটনাধারা ক্রমশ যেভাবে বাংলাদেশের অনুকূলে অগ্রসর হয়ে চলেছে, তার ফলে এবং বাংলাদেশের সশস্ত্রবাহিনীকে দ্রুত সংগঠিত করার পরিকল্পনা কার্যকর করার পর আগামী দুই থেকে তিন মাসের মধ্যে অবশিষ্ট ভারতীয় সৈন্য ফিরিয়ে নিয়ে যাওয়া সম্ভব। এই লক্ষ্যে অর্থাৎ দেশের আইন ও শৃঙ্খলার দায়িত্ব বাংলাদেশ সশস্ত্রবাহিনীর কাছে দ্রুত হস্তান্তরিত করার লক্ষ্যে এই সব বাহিনীর সমপ্রসারণের জন্য নতুন অফিসার প্রশিক্ষণের জন্য প্রয়োজন ছিল জরুরী। এই উদ্দেশ্যে ২৬শে ডিসেম্বর বাংলাদেশ মন্ত্রিসভা জাতীয় দেশরক্ষা একাডেমী প্রতিষ্ঠার সিদ্ধান্ত গ্রহণ করেন। এ থেকেও অনুমান করা চলে নতুন সরকারের দৃষ্টিতে দেশরক্ষা বাহিনীর সাংগঠনিক বিকাশ কি পরিমাণ অগ্রাধিকার পেয়েছিল।[৩৬৫]

একই দিনে কেন্দ্রীয় ব্যাংক হিসাবে বাংলাদেশ ব্যাংক প্রতিষ্ঠার সিদ্ধান্ত ঘোষিত হয়। দেশের অর্থনৈতিক তৎপরতার পুনরুজ্জীবন-বিশেষত শিল্প ব্যাংক ও ইনস্যুরেন্স প্রতিষ্ঠান পুনরায় সচল করার প্রচেষ্টা যাতে সফল এবং প্রতিশ্রুত নতুন সমাজ ব্যবস্থার সঙ্গে সঙ্গতিপূর্ণ হয়, তদুদ্দেশ্যে মন্ত্রিসভা কর্তৃক গৃহীত ব্যবস্থাদি প্রসঙ্গত স্মরণযোগ্য।

৩১শে ডিসেম্বর মন্ত্রিসভা কেবলমাত্র পাকিস্তানী ব্যক্তিমালিকানাধীন কলকারখানা ও ব্যবসায়িক সংগঠনকে সরকারী মালিকানাধীনে আনার

সিদ্ধান্ত গ্রহণ করেন। বাঙালী ব্যক্তিমালিকানাধীন শিল্প ও ব্যবসায়িক সংগঠনকে এই সিদ্ধান্তের বাইরে রাখা হয়। পরিত্যক্ত কলকারখানা পুনরায় সচল করার জন্য নতুন ব্যবস্থাপনা বোর্ড গঠনের সদ্ধান্ত নেওয়া হয় একই দিনে। এই সিদ্ধান্ত অনুসারে দেশের সমস্ত পরিত্যক্ত শিল্প ইউনিটকে মোট ছ'টি অঞ্চলে ভাগ করে প্রতিটি ইউনিটের পরিচালনার জন্য শিল্প দফতরের উপ-পরিচালক বা সহকারী পরিচালক, ঋণদানকারী ব্যাংকের প্রতিনিধি, মিল ব্যবস্থাপক, রেজিস্ট্রিকৃত শ্রমিক ইউনিয়নের সভাপতি এবং সরকার মনোনীত আর একজন সদস্যের সমবায়ে মোট পাঁচ সদস্য বিশিষ্ট ব্যবস্থাপনা বোর্ড গঠনের ব্যবস্থা ঘোষিত হয়।[৩৬৬] এই সব ব্যবস্থাপনা বোর্ড গঠনের ক্ষেত্রে স্পষ্টতই কোন রাজনৈতিক দল বা স্বার্থান্বেষী গোষ্ঠীর প্রতি পক্ষপাতিত্ব করার প্রয়াস ছিল না। প্রধানত যে বিবেচনা থেকে এই সিদ্ধান্তটি গৃহীত হয় তা ছিল: নতুন স্বাধীনতার উৎসাহ-উদ্দীপনার মাঝে শ্রমিক ও ব্যবস্থাপনা কর্তৃপক্ষের মধ্যে যদি ন্যায়নীতিভিত্তিক ও গঠনমূলক সহযোগিতার সম্পর্ক প্রতিষ্ঠা করা যায় তবে শিল্প ব্যবস্থাপনার ক্ষেত্রে বাঙালী ম্যানেজমেন্ট কর্মীদের সংখ্যাল্পতাজনিত তীব্র সমস্যা দূর করার পাশাপাশি এই সব উৎপাদন যন্ত্রের মালিকানার সামাজিকীকরণ ফলপ্রসূ করে তোলা সম্ভব। বস্তুত রাষ্ট্র পরিচালনার ক্ষেত্রে সুনির্দিষ্ট আর্থ-সামাজিক লক্ষ্য ঘোষণা এবং বাস্তবে তা কার্যকর করার জন্য দলীয় সঙ্কীর্ণতামুক্ত ও ন্যায়নীতিভিত্তিক প্রশাসনিক নিরপেক্ষতার প্রতি তাজউদ্দিনের অবিচল নিষ্ঠাই নতুন সরকারের অন্তর্বর্তী শিল্প-ব্যবস্থাপনা নীতিতে প্রতিফলিত হয়। ৩১শে ডিসেম্বরে মন্ত্রিসভা ব্যাংকসমূহের প্রশাসক নিযুক্ত করেন। ১৯৭২ সালের ১লা জানুয়ারী থেকে ব্যাংকসমূহের স্বাভাবিক কাজকর্ম শুরু হয়। ব্যাংক ও ইনস্যুরেন্স কোম্পানীসমূহ জাতীয়করণ করা হয় ৭ই জানুয়ারী।[৩৬৭]

বাংলাদেশের অর্থনৈতিক তৎপরতা পুনরুজ্জীবনের উদ্দেশ্যে বিভিন্ন ধরনের অর্থনৈতিক ও কারিগরি সহায়তার প্রয়োজন নিরূপণের জন্য ডিসেম্বরের শেষ সপ্তাহে ভারতের উচ্চক্ষমতাসম্পন্ন প্রতিনিধিদল ঢাকা ছ'দিন ধরে বাংলাদেশ সরকারের সঙ্গে বিশদ আলাপ-আলোচনা চালান। এই সব আলাপ-আলোচনায় বাংলাদেশের বৈদেশিক বাণিজ্য যথাশীঘ্র সচল করা এবং এই উদ্দেশ্যে আভ্যন্তরীণ ও বৈদেশিক যোগাযোগ ও পরিবহন ব্যবস্থা পুনঃপ্রতিষ্ঠার বিষয় মুখ্য স্থান অধিকার করে। একই সময়ে বাংলাদেশ সরকার ও সোভিয়েট বাণিজ্য প্রতিনিধিদলের মধ্যে ঢাকায় অনুষ্ঠিত আলোচনায় উভয় দেশের মধ্যে অবিলম্বে দ্বিপক্ষীয় বাণিজ্য শুরু করার পক্ষে সিদ্ধান্ত গৃহীত হয়।[৩৬৮]

ইত্যবসরে ভারতীয় নৌবাহিনীর সহায়তায় চট্টগ্রাম বন্দর কর্মোপযোগী করে তোলা এবং নিমজ্জিত নৌযান ও ভাসমান মাইন পরিষ্কার করে বঙ্গোপসাগরের অবরুদ্ধ নৌপথগুলি উন্মুক্ত করার কাজ পাকিস্তানের পরাজয় বরণের পর দিন থেকেই জরুরীভিত্তিতে অগ্রসর হয়ে চলছিল। ফলে ১লা জানুয়ারী নাগাদ চট্টগ্রাম সমুদ্রবন্দরের মাল ওঠানো-নামানোর ক্ষমতা শতকরা ৮০ ভাগ পুনঃস্থাপিত হয় এবং এই বন্দর কুড়ি ফিট গভীরতা সম্পন্ন জাহাজ চলাচলের উপযোগী হয়।[৩৬৯]

আভ্যন্তরীণ যোগাযোগ ও পরিবহন ব্যবস্থা পুনঃপ্রতিষ্ঠার ক্ষেত্রে সাধিত অগ্রগতিও নগণ্য ছিল না। ২৫শে মার্চের পর থেকে ক্ষতিগ্রস্ত মোট ২৪৭টি ছোট-বড় রেলওয়ে ব্রীজের মধ্যে ১৯৪টি ব্রীজের মেরামত সম্পন্ন হওয়ায় ৩রা জানুয়ারী নাগাদ তেইশটি সেকশনে রেল সার্ভিস পুনরায় চালু হয়; যদিও বড় ব্রীজগুলির মেরামত সম্পন্ন হওয়ার জন্য আরও ছ'মাসের মত সময়ের প্রয়োজন বলে সরকারী সূত্রে প্রকাশ করা হয়। একই সূত্র থেকে জানা যায়, মুক্তিযুদ্ধের সময়ে মোট ৩১৮টি সড়ক ব্রীজ ক্ষতিগ্রস্ত হলেও অস্থায়ী সংযোগ ও বিকল্প পথের সাহায্যে ঢাকা-চট্টগ্রাম, ঢাকা-সিলেট এবং ঢাকা-উত্তরবঙ্গে সড়ক যোগাযোগ মোটামুটিভাবে পুনঃপ্রতিষ্ঠিত হয়েছে।[৩৭০] দেশের সব কটি জেলার মধ্যে ডাক যোগাযোগ প্রতিষ্ঠিত হয় ৩রা জানুয়ারী থেকে।

প্রায় ন'মাস দীর্ঘ এক রক্তক্ষয়ী মুক্তিযুদ্ধের পর মন্ত্রিসভা স্বদেশ প্রত্যাবর্তনের মাত্র দু'সপ্তাহের মধ্যে শান্তি ও শৃঙ্খলা পুনঃপ্রতিষ্ঠার ক্ষেত্রে, নতুন রাষ্ট্রযন্ত্র প্রতিষ্ঠার ক্ষেত্রে, পূর্বতন অর্থনৈতিক প্রাণকেন্দ্র থেকে সর্বাংশে বিচ্ছিন্ন ও যুদ্ধবিধ্বস্ত অর্থনীতিকে পুনরায় সচল করার ক্ষেত্রে এবং একই সঙ্গে শোষণমুক্ত সমাজ ব্যবস্থা প্রতিষ্ঠার উদ্দেশ্যে প্রচলিত আর্থ-সামাজিক কাঠামোর মৌলিক সংস্কার সাধনের জন্য যে সমুদয় পদক্ষেপ গ্রহণ করা হয় এবং প্রায় প্রতিটি ক্ষেত্রেই যে বাস্তব সাফল্য সূচিত হয়-তদ্রূপ দৃষ্টান্ত নিতান্তই বিরল। তৎসত্ত্বেও এই সব উদ্যোগ জনমানসে প্রত্যাশিত উদ্দীপনা সৃষ্টিতে অসফল হয়। এর কারণ ছিল একাধিক। প্রথমত, পাকিস্তানী অত্যাচার ও দখল অবসানের পর বাংলাদেশের অধিকাংশ মানুষ তাদের পুনর্বাসন ও জীবিকার সমস্যায় এতবেশী ভারাক্রান্ত ছিল যে অন্য কোন বিষয়ের প্রতি তাদের দৃকপাত করার সময় ছিল না। দ্বিতীয়ত, আওয়ামী লীগের উর্ধ্বতন নেতৃত্বের প্রভাবশালী-সম্ভবত বৃহত্তর অংশই ছিলেন বহুদলীয় ঐক্যভিত্তিক আর্থ-সামাজিক ব্যবস্থার মৌল রূপান্তর কর্মসূচীর বিপক্ষে-পন্থা ও লক্ষ্য উভয় সম্পর্কেই

এদের আপত্তি ছিল সুগভীর। তা ছাড়া নবার্জিত রাষ্ট্রযন্ত্রের উপর গোষ্ঠী ও দলগত ক্ষমতা বিস্তারের পক্ষে এদের ইচ্ছা এতই প্রবল ছিল যে, তাজউদ্দিনের প্রশাসনিক নিরপেক্ষতার নীতি রদ করার জন্য এদের বিরুদ্ধতা বৃদ্ধি পেয়ে চলে। তৃতীয়ত, আওয়ামী লীগের নেতা ও কর্মীরা তো বটেই দেশের সাধারণ মানুষ উদগ্রীব হয়ে ছিল শেখ মুজিবের প্রত্যাসন্ন মুক্তি ও স্বদেশ প্রত্যাবর্তনের প্রতিক্ষায়। অংশত এই কারণেও অনেকের কাছে তাজউদ্দিন মন্ত্রিসভার এই সব পদক্ষেপের মূল্য অন্তর্বর্তীকালীন ব্যবস্থার অধিক কিছু ছিল না। অথচ তাজউদ্দিন অবিচল নিষ্ঠায় ১৯৭০ সালে প্রদত্ত আওয়ামী লীগের নির্বাচনী প্রতিশ্রুতির সঙ্গে সঙ্গতি রেখে রাষ্ট্রীয় নীতি ও সরকারী কার্যক্রম প্রণয়ন করে চলেন। একই সঙ্গে সরকারের কতিপয় আর্থ-সামাজিক কর্মসূচী বাস্তবায়নের পন্থা হিসাবে তিনি মুক্তিযুদ্ধকালে অর্জিত অভিজ্ঞতা ও বৃহত্তর জাতীয় ঐক্যের কাঠামো সদ্ব্যবহারে উদ্যোগী হন।

ওদিকে ভুট্টো পাকিস্তানের ক্ষমতা গ্রহণের পর শেখ মুজিবের মুক্তির প্রশ্নকে বাংলাদেশের স্বাধীনতা ক্ষুণ্ন করার উপাদান হিসাবে ব্যবহার করার কাজে উদ্যোগী হলেও তিনি এবং তাঁর পাশ্চাত্য পৃষ্ঠপোষকগণ অচিরেই এই উদ্যোগের সীমাবদ্ধতা উপলব্ধি করেন।[৩৭১] ৩রা জানুয়ারী করাচীতে আহূত এক বিশাল জনসভায় প্রেসিডেন্ট ভুট্টো উপস্থিত শ্রোতাদের উদ্দেশে জিজ্ঞাসা করেন, তিনি যদি শেখ মুজিবকে 'শর্তহীনভাবে' মুক্তি দেন, তবে তারা তা অনুমোদন করবে কি না। সমবেত জনতা সমস্বরে তা সমর্থন করে।[৩৭২] ৮ই জানুয়ারী রাওয়ালপিন্ডির বিমানবন্দরে ভোর তিনটায় ভুট্টো শেখ মুজিবকে বিদায় জ্ঞাপন করেন। ঐ দিন সকালে শেখ মুজিব লন্ডনে পৌঁছান।

ক্ষমতা গ্রহণের পর প্রায় এক পক্ষকাল ধরে ভুট্টো মার্কিন অভিপ্রায় অনুযায়ী বাংলাদেশকে পাকিস্তানের সঙ্গে সম্পর্কযুক্ত রাখার যত চেষ্টাই চালিয়ে থাকুন, লন্ডনে পৌঁছানোর পর শেখ মুজিব বাংলাদেশের স্বাধীনতার প্রতি নিজের সমর্থন ঘোষণা করেন। লন্ডনে ব্রিটিশ প্রধানমন্ত্রী এডওয়ার্ড হীথের সঙ্গে আলোচনা এবং স্বদেশ প্রত্যাবর্তনের পথে দিল্লীতে প্রাণঢালা সম্বর্ধনা লাভের পর ১০ জানুয়ারী ঢাকায় পৌঁছেই রেসকোর্সের হর্ষোৎফুল বিশাল জনসমুদ্রের সম্মুখে শেখ মুজিব ভুট্টোকে উদ্দেশ করে ঘোষণা করেন, বাংলাদেশের স্বাধীনতা অপরিবর্তনীয়, পাকিস্তানের সঙ্গে পূর্বতন সম্পর্ক আর পুনঃপ্রতিষ্ঠার নয়।[৩৭৩]

এরপর মূল রাজনৈতিক প্রশ্ন ছিল বাংলাদেশ সরকারের নেতৃত্ব পুনর্নির্ধারণের। ১১ই জানুয়ারী সকালে শেখ মুজিব ও তাজউদ্দিন প্রথম এ বিষয়ে একান্ত আলাপে প্রবৃত্ত হন। এতদিন শেখ মুজিব ছিলেন রাষ্ট্রপতি, তাজউদ্দিন প্রধানমন্ত্রী। পার্লামেন্টারী ব্যবস্থায় সরকার পরিচালনার ক্ষেত্রে রাষ্ট্রপতির কোন কার্যকরী ক্ষমতা নেই। সরকার পরিচালনার সর্বপ্রধান ভূমিকা শেখ মুজিব পালন করেন, তা-ই ছিল অধিকাংশ আওয়ামী লীগ নেতা ও কর্মীদের ঐকান্তিক কামনা। তাদের এই ইচ্ছার কথা উভয় নেতাই অবগত ছিলেন। কাজেই সরকার পরিচালনার মূল দায়িত্ব শেখ মুজিবের কাছে হস্তান্তরিত করার বিষয়টি স্বল্প আলোচনার মাধ্যমেই স্থির হয়। অবশ্য আলোচনার শুরুতে শেখ মুজিব প্রেসিডেন্সিয়াল ব্যবস্থা প্রবর্তনের পক্ষে নিজের মত প্রকাশ করেন। তাজউদ্দিন তখন জানান, পার্লামেন্টারী শাসন ব্যবস্থা প্রবর্তনের জন্য আওয়ামী লীগের বাইশ বৎসরের দাবী সহসা বাতিল করে প্রেসিডেন্সিয়াল ব্যবস্থা প্রবর্তনের যৌক্তিকতা প্রতিষ্ঠা সম্ভব নয়; কাজেই এদেশে পার্লামেন্টারী শাসন ব্যবস্থাই গড়ে তুলতে হবে এবং সে গড়ে তোলার দায়িত্ব শেখ মুজিবকেই পালন করতে হবে দেশের প্রধানমন্ত্রী হিসাবে, ১৯৭০ সালে দেশবাসী বিপুল ভোটে সে রায়ই জ্ঞাপন করেছিল; মাঝখানে পাকিস্তানী সেনাবাহিনী নিরস্ত্র মানুষের উপর আক্রমণ শুরু করার পর দেশের সেই দুর্যোগকালে রাজনৈতিক কর্তব্যবোধ থেকে তিনি নিজে প্রধানমন্ত্রীর দায়িত্বভার গ্রহণ করেছিলেন মাত্র।[৩৭৪]

বাইরে অপেক্ষমাণ অসংখ্য দর্শনার্থীর অধৈর্য ভিড়। সকাল দশটায় আহূত মন্ত্রিসভার বৈঠকে যোগদানের তাড়া। ফলে দু'জনের আলোচনা আর এগুতে পারেনি। তাজউদ্দিন জানান তাঁর আরও কিছু জরুরী কথা বলার ছিল - মুক্তিযুদ্ধের এই সাড়ে ন'মাসে কোথায় কি ঘটেছে, কোন্ নীতি ও কৌশলের অবলম্বনে, কোন্ রাজনৈতিক দ্বন্দ্ব-সমন্বয়ের মধ্য দিয়ে অর্জিত হয়েছে এই রাজনৈতিক স্বাধীনতা, কি পরিবর্তন ঘটেছে দেশবাসীর মনোজগতে, তরুণদের প্রত্যাশা ও মূল্যবোধে। কেননা এ সব কিছুর মাঝেই নিহিত ছিল দেশের পরবর্তী সংগ্রামের, তথা, দেশের গণতান্ত্রিক কাঠামোকে সংহত ও স্থিতিশীল করার এবং সাধারণ দেশবাসীর অর্থনৈতিক মুক্তির লড়াইকে সাফল্যমণ্ডিত করার মূলসূত্র। কিন্তু তখন এ সব কিছু আলোচনার সময় ছিল না। পরেও কখনো সে সুযোগ তাজউদ্দিনের ঘটে ওঠেনি।

তাজউদ্দিন মুক্তিযুদ্ধের অভিজ্ঞতার ভিত্তিতে একটি সবল জাতি গঠনের জন্য যে বহুদলীয় ঐক্যের কাঠামো গঠন, দেশের আর্থ-সামাজিক

ব্যবস্থার সমাজতান্ত্রিক রূপান্তরের জন্য সকল মুক্তিযোদ্ধা তথা তরুণ সমাজকে একত্রিত ও উদ্দীপ্ত করার আয়োজন এবং সাহায্যের আবরণে দেশকে আশ্রিত পুঁজিবাদের দিকে নিয়ে যাবার সম্ভাব্য আন্তর্জাতিক প্রয়াস প্রতিহত করার জন্য সাহায্য নির্ভরশীলতা সীমিতকরণের যে সব নীতিমালা তৈরী করেছিলেন, তা অচিরেই পরিত্যক্ত হয়। নির্মীয়মাণ বহুদলীয় জাতীয় ঐক্যকাঠামোর পরিবর্তে আওয়ামী লীগের নিরঙ্কুশ দলীয় শাসন প্রবর্তন, আর্থ-সামাজিক মৌল রূপান্তরের প্রধান শক্তি হিসাবে মুক্তিযোদ্ধাদের সমবায়ে জাতীয় মিলিশিয়া গঠনের পরিবর্তে সঙ্কীর্ণ রাজনৈতিক নিয়ন্ত্রণের স্বার্থে মুক্তিযোদ্ধাদের কেবল অনুগত অংশের সমবায়ে জাতীয় রক্ষীবাহিনী গঠন, এবং দেশের অর্থনৈতিক পুনর্গঠনের জন্য সরাসরি মার্কিন সাহায্য গ্রহণের নীতি মাত্র কয়েক সপ্তাহের মধ্যে গৃহীত হয়। নতুন নেতৃত্বের নিজস্ব প্রয়োজন ও উপলব্ধি অনুযায়ী রাষ্ট্রযন্ত্রের বিকাশ ও ব্যবহার চলল এগিয়ে। সে ইতিবৃত্ত অন্য এক সময়ের, অন্য এক রাজনৈতিক পর্বের।

আগের অধ্যায়

---

৩২৮ ৩০শে নভেম্বর বাংলাদেশ মন্ত্রিসভা নিম্নলিখিত সিদ্ধান্ত গ্রহণ করেন: "The Cabinet was pleased to confirm the minutes and decisions in respect of the subject 'Civil Administrative Set-up in Liberated Bangladesh' taken in the meeting held on November 22, 1971. In this regard it was pointed out that a few of the terms of reference given to the Secretaries' sub-committee overlapped with those given to the planning Cell and hence there was need for very close co-ordination between the two.... It was decided that the Secretaries' Sub-committee would submit their report direct to the Cabinet and the Planning Cell would also do the same separately so that the Cabinet could have two separate sets of reports and recommendations before them." Back to main text

৩২৯ পরিশিষ্ট ড দ্রষ্টব্য। Back to main text

৩৩০ পরিশিষ্ট ঢ দ্রষ্টব্য। Back to main text

৩৩১ "It is estimated that there are between 15 and 20 million refugees inside the new republic of Bangladesh. India is insisting, somewhat unrealistically, that 9 million refugees inside her territory must return across the border by the end of January. This means that over the next few months the Government of Bangladesh has to try to cope with nearly 30

million refugees.... There is no infrastructure at all, communications, roads, bridges, transport have been destroyed.... There is immediate shortage of 4 million tons of grains."-*The Guardian*, December 22, '71. Back to main text

৩৩২ লে. জেনারেল (অব.) বি. এন. সরকার, একান্ত সাক্ষাৎকার, ১৫ই জুন, ১৯৭৫। Back to main text

৩৩৩ ঐ। Back to main text

৩৩৪ "Despite hourly appeals over the Radio that Mukti Fauj Guerrillas should hand in their arms some thousands of youngmen are still roaming in the streets with AK47s and stenguns which they have taken from Pak soldiers and police and army depots.... An Australian reporter said he had seen... boys of school-age were rampaging through the streets with guns firing wildly into the air."-Clare Hollingworth, *Sunday Telegraph*, December 19, '71. Back to main text

৩৩৫ "The Indian Army's struggle to restore normal life to Dacca without acting as an occupation force is proving for more difficult task than invasion, according to more than one General. The city is without petrol, short of food, lacking about 80 per cent of local telephone service which was destroyed during the fighting. A handful of Bengali police have returned... Indian patrols are attempting to stop looting of house and shops, and have established road checks, not only to look for arms, but so recover some thousands of private cars stolen by the armed rabble calling themselves Mukti Fauj Guerrillas."-Clare Hollingworth, *Daily Telegraph*, December 21, '71. Back to main text

৩৩৬ "Mukti Bahini Guerrillas have threatened to attack the Red Cross-protected Inter-continental Hotel, unless the former Governor of East Pakistan. Dr. A. M. Malik who is sheltering there, is handed over to them as a war criminal. For the moment, the Indian Army has talked the guerrillas out of attacking, but the situation is highly charged. The Red Cross and the Mukti Bahini were in desperate conference this afternoon. The young Mukti Bahini leaders say they have no control over their followers now."-*The Guardian*, December 18, '71. Back to main text

৩৩৭ "With public opinion inflamed by the discovery of the massacre by Pakistani irregulars of more than 200 Bengali intellectuals in the last days of the war, it was feared that armed bands roaming the streets would step up their campaign of vengeance against collaborators with the Pakistanis."-*Daily Telegraph*, December 20, '71. Back to main text

৩৩৮ "The problems the Indian army has over caring for its prisoners of war pales beside that of controlling Mr. Siddiqui, a castro-like former student, who is already known as the 'Tiger of Tangail' with 16,000 Mukti Bahini under his command... Saturdays bayoneting, when the four bound prisoners were cold-bloodedly hacked to death by Mukti soldiers and Mr.

Siddiqui, has received world-wide publicity and clearly put the Indian army in a dilemma. The army is concerned not to assume the responsibilities of an occupying army imposing law and order. On the other hand, it is law and order that Bangladesh needs and the Indian army is the only body strong enough to provide it.... But Mr. Siddiqui is a powerful figure. By moving against him, the Army is risking incurring the hostility of a large sector of the Bangladesh people."–*The Times*, December 21, '71. Back to main text

৩৩৯ বাংলাদেশ যুদ্ধে সর্বমোট পাকিস্তানী যুদ্ধবন্দীর মধ্যে ছিল: ৫৬,৯৯৮ জন নিয়মিত সেনাবাহিনীর ও ১৮,২৮৭ জন আধা-সামরিক বাহিনীর লোক এবং ১৬,২৯৩ জন বেসামরিক ব্যক্তি। কুলদীপ নায়ার: : *Distant Neighbours*, p. 189. Back to main text

৩৪০ *Sunday Times*, December 19, '71. Back to main text

৩৪১ "East Pakistan is an inseparable and indissoluble part of Pakistan', the President (Bhutto) went on. He was convinced the people wanted to remain part of Pakistan. He was prepared to meet the leaders of East Pakistan to discuss a negotiated settlement provided this was done within the framework of one Pakistan and without foreign interference and without occupation by Indian forces. 'Indian forces must vacate my motherland. Indian forces must vacate East Pakistan', added Mr. Bhutto."–*The Times*, December 21, '71. Back to main text

৩৪২ *The Financial Times*, December 22, '71 Back to main text

৩৪৩ *The Times*, December 23, '71. Back to main text

৩৪৪ *The Guardian*, December 24, '71. Back to main text

৩৪৫ *The Times*, December 28, '71. Back to main text

৩৪৬ "Nothing can be more ridiculous than the suggestion that, after all that has happended in the past nine months, Sheikh Mujib can now be persuaded to consider a settlement within the framework of Pakistan', (said Tajuddin). He said that the original demand for autonomy within the framework of Pakistan had been raised by the Awami League as a whole, but the demand for independence grew when Pakistan not only refused to grant autonomy but also unleashed a reign of terror on the people of East Bengal.... Nothing could undo what had been accomplished."–*The Times*, December 23, '71. Back to main text

৩৪৭ "Mr. Tajuddin Ahmed, the Prime Minister of Bangladesh Government, recognised by India, is more forthrightly secessionist in his outlook than was Sheikh Mujib. But he and his colleagues have been living under Indian patronage for months past and may be unwilling to enter into negotiations

without some recognition to their status. There is thus the more reason to bring Sheikh Mujib back into play both because he cannot be regarded as a tool of the Indians and because he will be needed to restore sense of unity after the tensions created in the past eight months in East Pakistan."-Editorial, *The Times*, December 16, '71. Back to main text

৩৪৮ "The US Secretary of State Mr. William Rogers had termed the events in East Pakistan as a hopeless aspect of American policy in 1971, according to VOA broadcast. Speaking at a press conference (on 23rd December) Mr. Rogers said that the United States was not in commitment for one Pakistan. But the US Government, he continued, does not want separation between the two wings of the country."-*Bangladesh Observer*, December 25, '71. Back to main text

৩৪৯ "Mr. Bhutto was well aware that the new course of relationship between the East and West Pakistan would be determined mainly by Sheikh Mujib who was the elected leader of the people of East Pakistan. How far would he be overwhelmed and conditioned by the circumstances in East Pakistan under Indian occupation was anybody's guess. But Mr. Bhutto acted under one single influence. Mujib must at once reach his people and chalk out the future course of events. Therefore the first thing Mr. Bhutto did was to meet Sheikh Mujib and release him. Mujibur Rahman seems to have left the impression that once back with his people and in a position to act independently, he would be willing to talk to the political leaders in the West and help resolve the future relations between the East and the West."-*Pakistan's Crisis in Leadership*, p. 250. Back to main text

৩৫০ "35. Dr. Kissinger inquired about a possible famine in East Pakistan. Mr. Williams (of USAID) said that we will not have a massive problem at this time, but by next spring this will quite likely be the case. Dr. Kissinger asked whether we will be asked to bail out Bangladesh. Mr. Williams said that the problem would not be terribly great if we could continue to funnel 140 (thousand) tons of food a month through Chittagong, but at this time nothing is moving. He further suggested that Bangladesh will need all kinds of help in the future, to which Ambassador Johnson added that Bangladesh will be an 'international basket case'. Dr. Kissinger said, however, it will not necessarily be our basket case. Mr. Williams said that there is going to be need of massive assistance and resettling of refugees, transfers of population and feeding the population. Dr. Kissinger suggested that we ought to start studying this problem right now."-*Excerpt from the Memorandum for Record, WSAG Meeting on Indo-Pakistan Hostilities;* 6 December 1971. Back to main text

৩৫১ *The Financial Times*, December 20, '71.দেশে ফেরার পর যুদ্ধের ব্যাপক ক্ষয়ক্ষতির পরিমাণ বিবেচনা করে তাজউদ্দিনের এই ঘোষণা মন্ত্রিসভার?বৈঠকে পুনর্বিবেচিত হয় এবং স্থির করা হয় বাংলাদেশের পুনর্গঠনের জন্য যে সূত্রেই আর্থিক সাহায্য বরাদ্দের ইচ্ছা প্রকাশ করা হোক, বাংলাদেশ তা কেবল জাতিসংঘের মাধ্যমেই শর্তহীন সাহায্য হিসাবে গ্রহণ করবে। Back to main text

৩৫২ *The Bangladesh Observer*, December 24, ’71. Back to main text

৩৫৩ “As the Awami League bandwagon started to roll in 1969 many businessmen who had risen up the ladder under the benediction of the Ayub regime felt the need to restore their political cover and sought to buy their way into the party.... The old and the new business interests, however tended to keep a low profile in 1969 and 1970 where in fact the party was directing its appeal to the masses. When the party manifesto was framed in mid-1970 the task was entrusted to those who were ideologically to the left of the centre of the party. They in turn invoked the assistance of a group of Bengali intellectuals who wrote in the more radical clauses in the manifesto including the nationalisation clauses and the identification of the party with more radical goals. The manifesto itself drew inspiration form the 6-point/11-point programme which had already become a popular rallying point. Its radicalism was thus already contained in the political rhetoric projected by the party leadership and cadres. It was expected that the radical components of the manifesto would be challenged in the Awami League general meeting in August 1970 to discuss and ratify the manifesto, since this would have converted popular rhetoric into formal political commitments. No such challenge came because Sheikh Mujib had given his blessings to the manifesto and the conservatives did not feel they could tackle the radical mood of the party militants. The manifesto was thus passed without discussion....”–Rehman Sobhan & Muzaffer Ahmad: *Public Enterprise in an Intermediate Regime*; p. 87. Back to main text

৩৫৪ *The Bangladesh Observer*, December 26, ’71. Back to main text

৩৫৫ *Ibid*, December 27, ’71. Back to main text

৩৫৬ “With the prospect of liberation coming nearer, a plan was drawn up to rechannel this youth force into a productive disposition to suit post-liberation needs. Within a week of its return to Dacca the Government announced its scheme for forming the National Militia comprising all freedom fighters shorn of any partisan or factional bias.... The Governmental announcement refrained from calling for the surrender of arms, as it retained the risk of meeting a limited success. Instead the scheme proceeded from the assumption of an imperative need for creation of political trust amongst political parties whose affiliates were in possession of most these arms.

“A multi-party command structure was constituted to initiate a programme with a built-in arrangement for progressive reduction of the size of the National Militia itself. The plan was simple: once the roll had been called, more than 50% of the members, who had been students before March, were expected to go back to their studies with some medal or decorations but leaving their arms behind in the militia armoury, and the same was expected from another 10% who had been employed in factories and offices prior to the beginning of the struggle. From the pool of freedom fighters who were left behind, approximately 40,000 were needed for rebuilding the shattered police and border force as well as the putative

army. Eventually the size of National Militia was expected to come down to 30,000 or even below, once the situation permitted the weeding out of unreliable elements.... It also looked into the possibilities of refusal to join the militia by any freedom fighter or groups of them."

"An understanding on this issue among the main political parties... and their student affiliates was thought to be the answer. Whilst the political pool could furnish intelligence, the National Militia itself was expected to provide the muscle."–Muyeedul Hasan: *Politics in Post-insurgent Bangladesh*, 1974. Back to main text

৩৫৭ পরিশিষ্ট ণ দ্রষ্টব্য। Back to main text

৩৫৮ *Bangladesh Observer*, December 27, '71. Back to main text

৩৫৯ অবশ্য শেখ মুজিবের প্রত্যাবর্তনের আগে তাঁর যথাযোগ্য সম্বর্ধনার প্রস্তুতি গ্রহণের জন্য শেখ মণি আর একটি বিবৃতিতে প্রাক্তন মুজিব বাহিনীর সদস্যদের এক?বৈঠকে উপস্থিত হওয়ার আহ্বান জানান। Back to main text

৩৬০ জাতীয় মিলিশিয়ার কেন্দ্রীয় নিয়ন্ত্রণ বোর্ডের সদস্যবৃন্দ ছিলেন: (১) প্রধানমন্ত্রী তাজউদ্দিন আহমদ (সভাপতি); (২) স্বরাষ্ট্র মন্ত্রী কামরুজ্জামান; (৩) মওলানা ভাসানী; (৪) মনোরঞ্জন ধর; (৫) অধ্যাপক মোজাফ্ফর আহমদ; (৬) মণি সিংহ; (৭) তোফায়েল আহমদ; (৮) আবদুর রাজ্জাক; (৯) রফিক উদ্দিন ভূইয়া; (১০) গাজী গোলাম মোস্তফা; এবং (১১) ক্যাপ্টেন সুজাত আলী।থবাংলাদেশ অবজারভার, ৩রা জানুয়ারী, '৭২। Back to main text

৩৬১ "Mustaq Ahmed... said the people of Bangladesh will never forget the material and moral support given by India during the long nine months during our struggle for independence. 'The Indian Government had to forego her development programmes to feed the uprooted people of Bangladesh'.... In this connection he referred to the Soviet role in the UN and said that the great Soviet people from the beginning of the independence struggle of Bangladesh had stood by the struggling people.... The Foreign Minister condemned the Chinese and the American Administration for their nefarious role in the Bangladesh independence movement and said that their imperialist attitude was laid bare during all these days. He said that Nixon Administration had played an evil role both inside and outside the UN and added that its shameful support to the military junta of Yahya Khan was aimed at suppressing the independence movement of Bangladesh."–*Bangladesh Observer*, December 24, '71. Back to main text

৩৬২ *The Statesman*, December 23, '71. Back to main text

৩৬৩ "After upheaval the bulk of the people have simply had enough and want to get back to the simple varieties and routines. There is no police force to speak of–just a few white uniformed men directing the almost non-existent traffic but day time traffic clanks on regardless. Dacca is not a city for evening strolls, admittedly, but you certainly don't feel any sense of threat

during the day.... The durability of the present reasonably-ordered situation depends entirely on the leadership offered by the men now in power, and their ability to hold back the pressure towards further upheaval is the real enigma in Bangladesh."–*The Guardian*, December 30, '71.
"While order is maintained in the main streets in Dacca by the police, with the Indian Army in the background, the Mukti Fauj guerrillas are largely in control of the countryside. Former guerrillas with their rifle slung behind their chair sit at desks in the administrative offices and police stations. In some districts they are efficient and have reestablished law and order so successfully that shops have began to open and local business has resumed.... In other village a rabble of armed youths calling themselves freedom fighters have taken over. Bodies are not buried, looting continues and inhabitants dare not return from their wartime hiding place."–*The Daily Telegraph*, December 30, '71. Back to main text

৩৬৪ *The Statesman*, December 28, '71. Back to main text

৩৬৫ *Bangladesh Observer*, December 27, '71. Back to main text

৩৬৬ *Bangladesh Observer*, January 1, '72. Back to main text

৩৬৭ *Bangladesh Observer*, January 8, '72. Back to main text

৩৬৮ *Guardian*, December 30, '71. Back to main text

৩৬৯ *Bangladesh Observer*, January 2, '72. Back to main text

৩৭০ *Bangladesh Observer*, January 4, '72. Back to main text

৩৭১ "Mr. Bhutto said that he had told Sheikh Mujib that he was at liberty, and free to leave Pakistan, there are some 'formalities' to go through first. Some diplomats here believe Sheikh Mujib will leave for Dacca within a few weeks, having made no commitment, or only the most tentative commitment to raise the question of continuing link with West Pakistan.... Most important, even if the Sheikh were inclined to think in terms of some kind of link, he could never make a commitment to that before returning to Dacca and attempting to establish control in the Awami League. The most that has been hoped for, most diplomats believe, in some discreet agreement over later talks, after Sheikh Mujibur Rahman's return to East Bengal."–Martin Woollacott, *Guardian,* December 28, '71. Back to main text

৩৭২ *Bangladesh Observer*, January 4, '72. Back to main text

৩৭৩ "The Sheikh told his vast audience that before he left for London, Mr. Bhutto had requested him to consider if some sort of a link between Bangladesh and West Pakistan was possible. He told, 'I told Mr. Bhutto

that I will have to discuss it with my people. Now, all of you present please note what I tell him; the link has been snapped. From now on, we will have nothing to do with you."-*The Statesman*, January 11, '72; (*Bangladesh Documents*, Vol. II, p. 410). Back to main text

৩৭৪ তাজউদ্দিন আহমদ, একান্ত সাক্ষাৎকার, সেপ্টেম্বর, '৭২। Back to main text

# পরিশিষ্ট ক

Excerpt from the paper reviewed for *The Ripon Society* by **J. Lee Auspitz**, *President, Ripon Society*; **Stephen A. Marglin**, Professor *of Economics, Harvard University*; and **Gustav F. Papenek**, *Lecturer* on *Economics* and *former Director*, *Development Advisory Service*, *Harvard University*

In many ways East and West Pakistan have never been one country. Even at its strongest, the bond between East and West Pakistan was somewhat tenuous. They are physically more than 1,000 miles apart, the people speak different languages, have different cultures and different economics. They have in common religion, a short history, and the same Central Government.

Since the formation of the state of Pakistan 24 years back, the East Bengalis have derived little benefit from the association other than a limited sense of security that the Hindu landlords would not be able to return and repossess the land.

It has become increasingly apparent that the economic and political interests of the East Pakistanis have been systematically subordinated to those of West Pakistan. Even the Central Government's highest planning authority was forced to take official notice of the widening economic disparities between the two regions. A recent report by a panel of experts to the Planning Commission of the Government of Pakistan showed that, while average (per capita) income in the West was 32% higher than in the East in 1959-60, the disparity had almost doubled to 61% ten years later in 1969-70.

The Central Government's instruments of tariffs, import controls, industrial licensing, foreign aid budgeting, and investment allocation have been used to direct investment and imports to develop high-cost industries in West Pakistan whose profitability is guaranteed by an East Pakistan market held captive behind tariff walls and import quotas. Though 60% of all Pakistanis live in the East, its share of Central Government development expenditure has fluctuated between a low of 20% during 1950/51-1954/55 and a high of 36% in the period 1965/66-1969/70. East Pakistan's share of private investment has averaged less than 25%. Historically 50% to 70% of Pakistan's export earnings have been earned by East Pakistan's products, mainly jute, hides and skins. Yet its share of foreign imports (which are financed by export earnings and foreign aid) has remained between 25% and 30%. Basically, the East's balance of payments surplus has been used to help finance the West's deficit on foreign account leading to a net transfer of resources, estimated by an official report to be approximately 2.6 billion over the period 1948/49 to 1968/69.

The subordination of the East's economic interests has been accomplished by the overwhelming concentration of governmental authority in the hands of West Pakistanis.

After the military regime of Ayub Khan took power in 1958, the East has had little political representation in the Centre. Only cooperative Bengalis were appointed to political office, and in the powerful Civil Service. Bengalis held only a small fraction of the positions. Under-representation of Bengalis in the army was even more severe, believed to be 10% or less.

## পরিশিষ্ট খ

PROCLAMATION OF INDEPENDENCE ORDER, dated April 10, 1971: TEXT OF PROCLAMATION
Press report on April 18, 1971

Mujeeb Nagar (Bangla Desh)

The proclamation of independence order, which was issued on April 10 shall be deemed to have come into effect from March 26, 1971. The text is as follows:

“The proclamation of independence order, dated 10th day of April 1971”.

“Whereas free elections were held in Bangla Desh from 7th December, 1970 to 17th January 1971, to elect representatives for the purpose of framing a Constitution, and

“whereas at these elections the people of Bangla Desh elected 167 out of 169 representatives belonging to the Awami League, and whereas Gen. Yahya Khan summoned the elected representatives of the people to meet on the 3rd March, 1971, for the purpose of framing a constitution, and

“whereas the Assembly so summoned was arbitrarily and illegally postponed for indefinite period, and

“whereas instead of fulfilling their promise and while still conferring with the representatives of people of Bangla Desh, Pakistan authorities declared an unjust and treacherous war, and

“Whereas in the facts and circumstances of such treacherous conduct Bangabandhu Sheikh Mujibur Rahman, the undisputed leader of 75 millions of people of Bangla Desh, in due fulfilment of the legitimate right of self-determination of the people of Bangla Desh, duly made declaration of independence at Dhaka on March 26, 1971; and integrity of Bangla Desh, and

Whereas in the conduct of a ruthless and savage war the Pakistani authorities committed and are still committing numerous acts of genocide and unprecedented tortures, amongst others on the civilian and unarmed people of Bangla Desh, and

“Whereas the Pakistan Government by levying an unjust war and committing genocide and by other repressive measures made it impossible for the elected representatives of the people of Bangla Desh to meet and frame a Constitution, and give to themselves a government and

“Whereas the people of Bangla Desh by their heroism, bravery and revolutionary fervour have established effective control over the territories of Bangla Desh,
We the elected representatives of the people of Bangla Desh, as honour bound by the mandate given to us by the people of Bangla Desh whose will is supreme duly constituted ourselves into a Constituent Assembly, and having held mutual consultations, and in order to ensure for the people of Bangla Desh equality, human dignity and social justice,

“Declare and constitute Bangla Desh to be sovereign people’s Republic and thereby confirm the declaration of independence already made by Banga Bandhu Sheikh Mujibur Rahman, and

“Do hereby confirm and resolve that till such time as a constitution is framed, Banga Bandhu Sheikh Mujibur Rahman shall be the President of the Republic and that Syed Nazrul Islam shall be the Vice-President of the Republic and that the President, shall be the Supreme commander of all the armed forces of the Republic, shall exercise all the executive and legislative powers of the Republic including the power to grant pardon, shall have the power to appoint a Prime Minister and such other Ministers as he considers necessary, shall have the power to levy taxes and expend monies, shall have the power to summon and adjourn the constituent Assembly, and do all other things that may be necessary to give to the people of Bangla Desh an orderly and just government.

“We the elected representatives of the people of Banga Desh do further resolve that in the event of there being no President or the President being unable to enter upon his office or being unable to exercise his powers and duties due to any reason whatsoever, the Vice-President shall have and exercise all the powers, duties and responsibilities herein conferred on the President,

“We further resolve that we undertake to observe and give effect to all duties and obligations devolved upon us a member of the family of nations and by the Charter of the United Nations, we further resolve that this proclamation of independence shall be deemed to have come into effect since 26th day of March, 1971.

"We further resolve that to give effect to this our resolution, we authorise and appoint Prof. M. Yusuf Ali, our duly constituted potentiary to give to the President and Vice-President oaths of office".

(THE SUNDAY STANDARD-April 18, 1971.)

# পরিশিষ্ট গ

---

**প্রধান সেনাপতি কর্নেল ওসমানী ১৯৭১ সালের সেপ্টেম্বরের শেষে যে Ops Plan তৈরী করেন তার পূর্নাঙ্গ টাইপড কপি**

---

**TOPSECRET**

**<u>Ops Plan</u>**

**INTRODUCTION**

1. The liberation war has gone on for last six months. It is time to assess the progress in the field, isolate and analyse failings and problems, if any, and work out plans to speed up progress of the war to achieve our goal of complete independence of Bangladesh within the shortest possible time. To enable us to draw up a viable plan it is essential to first study our achievements/fallings as they stand today.

2. During the last six months progress in the field has varied widely and gone through phases of ups and downs. However, it can be broadly said that though we have inflicted a degree of damage on the enemy, it is far short of what we should have achieved. In fact, from the study of the sitreps a positive decline in our war effort and success becomes evidently clear.

3. Our effort in the field, for the purpose of analytical study can be broken up as follows:

   a. Raising of Bde and its ops - We have raised a bde with threes E Bengal Bns, These Bns, however, had only 50 or less of the original troops. Therefore, short.. fall had to be made up by milking troops such as EPR, Mujahids and Ansars from Sectors. This did not provide the standard of troops we required for regular bns. The bde started its training in the month of July and has been under training for 3 months. With this short training and shortage of offrs the ops efficiency of the bde can not assessed as very high. In any case, without armour, it is incapable of launching major offensive and therefore, the thought of liberating a lodgement area and to hold it, is not

practicable. For all this period the bde has not been effectively utilised and cannot be utilised effectively in near future for the role it has been raised,

b. Sector Troops

During early stage of the liberation war, the sector troops were operating reasonably well. However, with the milking of best. troops from the sectors for bde, the effectiveness of the sector troops decreased significantly. Some of the EPR, Mujahids and Ansars who were left behind are old and have lost their usefulness as ops troops. In fact a number of them while going inside for ops have been indulging in loot, rape etc. Their ops, therefore, has been counter productive and has turned a large section of people, particularly in the border region where they have been operating, against us. The state of discipline of the sector troops is also very poor and is not conducive to the successful launching of ops. At best they can be utilised in defensive role provided they are not subjected to heavy enemy offensive.

Guerilla Ops

The guerillas have been trained since the month of May, initially at the rate of 5 thousands per month. The figure is now 20 thousand per month. Till to date approximately 13 thousand guerillas have been inducted inside. However, the result expected out of them has not been realised. In fact their performance has been disappointing. Some of the guerillas are indulging in loot and other anti-social activities, some are sitting idle, some are carrying out very insignificant ops like cutting telephone lines and only 15 to 20 per cent guerillas are carrying out proper operation. Even the effectiveness of these guerillas is negligible because of lack of co-ordinated ops.
Org and leadership: Another factor which has contributed towards the poor performance of the guerillas is that the recruitment of guerillas has not been carried out properly and therefore right materials have not selected and trained.
The selection of guerillas has been indifferent. As a result there are large number of people, who have joined only to have means of livelihood, or to get arms for anti-social activities or for self protection.

4. The over all Result Achieved

From the above it can be seen the total force available at our disposal have not been operating effectively. Absence of an overall planning and realistic allocation of priorities are some of pain factors responsible for the above. The complete absence of contact between the forces HQ and the forces in the field is another factor which is in no less measure responsible for the above. At the present we are hardly killing any Pakistani troops and maximum efforts have been diverted in killing Rajakars or other civilians - our own people. To set an example it can be mentioned that in Vietnam. vietcong very rarely killed peace guards. They won them over. It will now take a major effort only to arrest this downward trend of our ops and, therefore, necessitates an immidiate review of the entire ops plain and to reallocate priorities if required, to be able to reverse this downward trend and to step up the ops to inflict the desired rate of attrition on the enemy.

5. Allocation of Priorities

In this war we have faced with an enemy who is very well trained, well equipped and resourceful. We will need a force of 15 Divisions of troops to be able to defeat the enemy in a conventional war. This is impracticable and needs no further consideration Therefore, we have to base our war strategy primarily on the unconventional war. It is therefore, essential that the guerilla ops is accorded the highest priority. Normally the guerilla op starts with the nucleus of a handful of hard core dedicated men and the leadership automatically evolves over a period of tine. We have to wage this war to a successful conclusion within e small time frame for obvious reason. In our case therefore, we have to induct guerillas and the leadership.
Considering the limited time available at our disposal, we will be able to achieve this by inducting our regular forces into Coy/ Pl groups alongwith their commanders inside Bangladesh. This coy or pl group will not have any firm base, but keep on operating exactly like guerillas. With this hard core nucleus alongside, the other guerillas will operate with greater confidence and under effective direction and control with the availability of Coy/Pl. It will be possible to successfully take on larger tasks thus creating a sense of confidence both among the guerillas and the local populace. This way, the guerillas will be able to increase our area of influence, thus successfully liberating larger areas without resorting to set piece conventional battle.

6. Recruitment

One of the pre-requisites or success of guerilla ops is that the right

